ইব্ন আসাকির (র) বলেন, এ তালিকায় অন্যতম মু'আয়কিব ইব্ন আবূ ফাতিমা আদ দাওসী (রা) 'আবদ শামস গোত্রের 'মাওলা'। তিনি ছিলেন নবী করীম (সা)-এর আংটি (সীল-মোহর)-এর তত্ত্বাবধায়ক। কেউ কেউ তাঁকে খাদিম তালিকাভুক্ত করেছেন। অন্যদের বর্ণনায় রয়েছে, প্রথম দিকে ইসলাম গ্রহণকারীদের অন্যতম। হাবশাগামী মুহাজির দলের সাথে হিজরত করেন। পরে মদীনায় হিজরত করে আসেন।

বদর ও তার পরের অভিযানসমূহে অংশ গ্রহণ করেন। তিনি ছিলেন সীল মোহরের তত্ত্বধায়ক এবং আবূ বকর ও 'উমর (রা) তাঁকে 'বায়তুল মাল'[১]-এর কর্মাধ্যক্ষ নিয়োগ করেছিলেন। বর্ণনাকারীগণ বলেছেন যে, তিনি কুষ্ঠ রোগে আক্রান্ত হয়েছিলেন। তখন উমর ইব্ন খাত্তাব (রা) আদেশ করলে তাকে মাকাল জাতীয় ফল দিয়ে চিকিৎসা করা হলে রোগ বৃদ্ধি রুদ্ধ হয়ে গেল। তিনি ইনতিকাল করেছিলেন উছমান (রা)-এর খিলাফত যুগে মতান্তরে চল্লিশ হিজরী সালে।-আল্লাহ্ই সমধিক অবগত।

ইমাম আহমদ (র) বলেন, ইয়াহয়া ইব্ন আবী বুকায়র (র).... মু'আয়কীব (রা) সূত্রে বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ্ (সা) বলেছেন, সিজদা করার স্থানে মুসল্লীর মাটি (উঁচু-নিচু বা কংকর) সমান করা প্রসঙ্গে- ان كنت لا بد فاعلا فواحدة একান্তই যদি তোমাকে তা করতে হয়, তবে তা একবার (করবে)।

সহীহ গ্রন্থদ্বয়ের সংকলকদ্বয় হাদীসটি আহরণ করেছেন (উল্লিখিত সনদের) শায়বান নাহবী (র)-এর বরাতে। মুসলিম (র) তিরমিযী, নাসাঈ, ইব্ন মাজা হাদীসটি উদ্ধৃত করেছেন। তিরিমিযী (র) মন্তব্য করেছেন- হাদীসটি হাসান সহীহ।

ইমাম আহমদ (র) আরো বলেন, খালাফ ইবনুল ওলীদ (র).... মুআয়কীব (রা) থেকে বর্ণনা করেন। তিনি বলেন, রাসূলুল্লাহ্ (সা) বলেছেন, ويل للاعقاب من النار ধ্বংস 'উযুর সময় না ভেজানো) পায়ের গোড়ালীর জন্য।

এ বর্ণনা একাকী ইমাম আহমদ (র)-এর। আবূ দাউদ ও নাসাঈ (র) আবূ আত্তাব সাহল ইব্ন হাম্মাদ দাল্লাল (র)-এর বরাতে মুআয়কীব থেকে বর্ণনা করেন যে, যিনি নবী করীম (সা)-এর সীল মোহরের যিম্মাদার ছিলেন। তিনি বলেন, নবী করীম (সা)-এর আংটি (মোহর) ছিল লোহার তৈরী; যার উপরে রূপার আস্তরণ দেয়া হয়েছিল। তিনি আরো বলেন, অনেক সময় সেটি আমার হাতেও থাকত।

**গ্রন্থকারের মন্তব্য ঃ** নবী করীম (সা)-এর সীল মোহর ও আংটির ব্যাপারে প্রামাণ্য তথ্য হল-তা ছিল রূপার তৈরী এবং তার 'মণি' অংশও ছিল রূপার পাতের তৈরী (সহীহ গ্রন্থদ্বয় বরাতে পরবর্তীতে বিষয়টি আলোচিত হবে)। ইতোপূর্বে তিনি (সা) সোনা দিয়ে একটি আংটি তৈরী করেছিলেন এবং তা কিছু সময় ব্যবহার করেছিলেন।

পরে তা ছুঁড়ে ফেলে দেন এবং বলেন- والله لا ألبسه "আল্লাহ্র কসম! ওটি আমি আর পরব না।" পরে রূপার এ আংটিটি তৈরী করান, যার পাত (মণি)-ও ছিল রূপারই এবং তাতে অংকিত

---

১. রাষ্ট্রীয় কোষাগার ও কেন্দ্রীয় ব্যাংক। -অনুবাদক

ছিল محمد رسول الله (মুহাম্মাদুর রাসূলুল্লাহ্) (তিন লাইনে)।[১] এক লাইনে محمد এক লাইনে رسول এবং অপর লাইনে الله। এ আংটি নবী করীম (সা)-এর পবিত্র হাতে ছিল এবং তাঁর পরে ছিল আবূ বকর (রা)-এর হাতে; তাঁর পরে উমর (রা)-এর হাতে এবং তাঁর পরে 'উছমান (রা)-এর হাতে। তাঁর হাতে ছয় বছর পর্যন্ত থাকার পরে তাঁর নিকট হতে (মতান্তরে তার সচিবের নিকট হতে) 'আরীস' কূপে পড়ে যায়। তিনি তা খুঁজে পাওয়ার ব্যাপারে যথাসাধ্য চেষ্টা করার পরেও তা পুনরুদ্ধারে সমর্থ হলেন না।

আবূ দাউদ (র) তাঁর সুনান গ্রন্থে শুধু খাতাম (আংটি ও সীল মোহর) প্রসঙ্গে একটি স্বতন্ত্র অধ্যায় সংযোজন করেছেন। তার প্রয়োজনীয় অংশ আমরা একটু পরেই (সংশ্লিষ্ট অধ্যায়ে) উপস্থাপন করব– ইনশাআল্লাহ্, আল্লাহ্ সহায়।

তবে মু'আয়কীব (রা) কর্তৃক এ আংটি হাতে পরার বিষয়টি তাঁর কুষ্ঠ আক্রান্ত হওয়ার বর্ণনাটি দুর্বলতা নির্দেশ করে। যেমন-ইব্ন আবদুল বার্‌র (র) প্রমুখ উল্লেখ করেছেন। কিন্তু বর্ণনাটি প্রসিদ্ধি পেয়েছে। অতএব, সম্ভবত তা হয়েছিল নবী করীম (সা)-এর ওফাতের পরে। কিংবা আগে থেকেই তা ছিল, তবে তা সংক্রমিত হচ্ছিল না। কিংবা তা ছিল আল্লাহ্র প্রতি নবী করীম (সা)-এর অবিচল তাওয়াক্কুল ও একনিষ্ঠ ভরসার কারণে তাঁর অন্যতম বৈশিষ্ট্য (যে, এ সংক্রামক ব্যধি তাঁর সংক্রমিত হচ্ছিল না)। যেমন তিনি সে কুষ্ঠ রোগীকে–যে তার হাত খাবার পাত্রে প্রবিষ্ট করেছিল তাকে বলেছিলেন– كل ثقة بالله و توكلا عليه **"খাও, আল্লাহ্র নির্ভর করে এবং তাঁর উপরে ভরসা করে।"** এ রিওয়ায়াত আবূ দাউদ (র)-এর। পক্ষান্তরে, সহীহ মুসলিম শরীফে প্রামাণ্য উদ্ধৃতি রয়েছে যে, রাসূলুল্লাহ্ (সা) বলেছেন, فر من المجذوم فرارك من الاسد "কুষ্ঠ রোগী হতে পলায়ন কর সিংহ হতে তোমার পলায়নের মত।"-আল্লাহ্ই সমধিক অবগত।

## নবী করীম (সা)-এর নিযুক্ত আমীর ও সেনাপতিবৃন্দ

বিভিন্ন অভিযানের বিবরণ প্রদানের ক্ষেত্রে সে সবের জন্য নবী করীম (সা)-এর নিযুক্ত সেনাপতি ও আমীরগণের নাম-ধামসহ স্পষ্ট বিবরণ আমরা দিয়ে এসেছি।-**আল্লাহ্রই জন্য** হাম্দ এবং তাঁরই অনুকম্পা।

## সর্বমোট সাহাবী সংখ্যা এবং হাদীস বর্ণনাকারী রাবী সাহাবীগণের সংখ্যা

সাহাবীদের (রা) সর্বমোট সংখ্যা নির্ণয়ে মনীষীদের মাঝে মতপার্থক্য রয়েছে। আবূ যুরআ (র) হতে উদ্ধৃত হয়েছে যে, তিনি বলেছেন, তাঁদের সংখ্যা এক লাখ বিশ হাজার পর্যন্ত পৌঁছবে। শাফিঈ (র) থেকে উদ্ধৃত হয়েছে যে, তিনি বলেছেন, রাসূলুল্লাহ্ (সা)-এর ইনতিকালের সময় তাঁর বাণী শুনেছেন এবং তাঁকে দেখেছেন এমন মুসলমানের সংখ্যা ছিল প্রায় ষাট হাজার।

---

১. উপরে নীচে তিন লাইন এভাবে– ১. الله
২. رسول
৩. محمد

হাকিম আবূ আবদুল্লাহ্ (র) বলেছেন, নবী করীম (সা) হতে হাদীস রিওয়ায়াত করেছেন, এমন সাহাবীদের সংখ্যা প্রায় পাঁচ হাজার।

**গ্রন্থকারের মন্তব্য ঃ** ইমাম আহমদ (র) তাঁর রিওয়ায়াতের আধিক্য হাদীসে তাঁর গভীর পাণ্ডিত্ব ও অবগতির বিশাল পরিধি, হাদীস আহরণে তাঁর দেশ-দেশান্তরে পরিভ্রমণ এবং হাদসি শাস্ত্রে তাঁর ইমামের আসনে আসীন হওয়া সত্ত্বেও যে সকল সাহাবীর হাদীস তিনি সংগ্রহ করেছেন তাঁদের সংখ্যা নয়শত সাতাশি জন (ছয় বিশুদ্ধ গ্রন্থে সিহাহ সিত্তায়-এ সংখ্যার সাথে যোগ করা যাবে আরো তিনশত জন)।

হাফিযুল হাদীসগণের একটি জামা'আত এ সকল সাহাবীর নাম পরিচয় ও তাঁদের জীবন বৃত্তান্ত ও জন্ম-মৃত্যু সংরক্ষণের প্রয়াসে যত্নবান হয়েছেন। এঁদের মাঝে সর্বশেষ উল্লেখযোগ্য মনীষী শায়খ আবূ উমর ইব্ন আবদুল বার আন নামিরী (র) (তাঁর বিশ্ব বিশ্রুত গন্থ আল-ইসতী'আব-এ) এবং আবূ আবদুল্লাহ্ মুহাম্মদ ইব্ন ইসহাক ইব্ন মানদা ও আবূ মূসা আল-মাদানী (র)।

পরবর্তীতে পূর্বসূরীদের এ সব সংগ্রহকে সুবিন্যস্ত সংকলিত করেছেন হাফিয ইয্যুদ্দীন আবুল হাসান আলী ইব্ন মুহাম্মদ ইব্ন আবদুল করীম আল-জাযারী (র) যিনি ইবনুস সাহাবিয়্যা (সাহাবিয়া পুত্র) নামে সমধিক পরিচিত। সংশ্লিষ্ট বিষয়ে তিনি তাঁর অনবদ্য গ্রন্থ উসদুল গাবা প্রণয়ন করেছেন এবং তা তিনি স্বার্থকভাবে সম্পন্ন করেছেন।

আল্লাহ্ তাঁকে এ জন্যে যথাযোগ্য পুরস্কার ও বিনিময় দান করুন এবং সাহাবীগণের সঙ্গে তাঁর হাশর করুন। আমীন!!

**পঞ্চম খণ্ড সমাপ্ত**



ইফাবা (উন্নয়ন)/২০০৪-২০০৫/অংসঃ/৪৪১১-৩২৫০

# অনুবাদ ও সংকলন বিভাগের আরো কিছু কিতাব

**সীরাতুল মুস্তাফা-১ম খণ্ড**
মূলঃ আল্লামা ইদরীস কান্দলবী; অনুবাদঃ কালাম আযাদ পৃষ্ঠা-৪৩২

**আল্লাহ্‌র তলোয়ার**
মূলঃ মেজর জেনারেল এ. আই. আকরাম; অনুবাদঃ লেঃ কর্নেল আব্দুল বাতেন পৃষ্ঠাঃ-৩৮৮

**মুসলিম লিপিকলা**
মূলঃ এম, জিয়াউদ্দিন; অনুবাদঃ ড. সৈয়দ মাহমুদুল হাসান পৃষ্ঠা-৯৬

**ইসলামে ইজমা দর্শন**
মূলঃ আহমদ হাসান অনুবাদঃ নূরুল আমীন জওহার পৃষ্ঠা-৩৫২

## ইতিহাস

**উপমহাদেশে আলিম সমাজের বিপ্লবী ঐতিহ্য-১ম**
মূলঃ মাওঃ মুহাম্মদ মিঞা সাহেব অনুবাদঃ মুহাম্মদ সিদ্দিকুর রহমান পৃষ্ঠা-৬০৮

**মুজাহিদ বাহিনীর ইতিবৃত্ত**
মূলঃ গোলাম রসূল মেহের ; অনুবাদঃ আব্দুল মান্নান পৃষ্ঠা-৯৯২

**মুজাহিদ আন্দোলনের ইতিবৃত্ত**
মূলঃ গোলাম রসূল মেহের; অনুবাদঃ সৈয়দ আবদুল মান্নান; পৃষ্ঠা-৮০০

**ফুতুহুল বুলদান**
মূলঃ আল্লামা বালাযুরী; অনুবাদঃ মাওঃ আ. ব. ম সাইফুল ইসলাম পৃষ্ঠা-৫১২

**আল-বিদায়া ওয়ান নিহায়া ১-৩ খণ্ড**
মূলঃ আল্লামা ইবনে কাছির (র); অনুবাদঃ সম্পাদনা পরিষদ কর্তৃক অনূদিত

**খিলাফতে রাশেদা**
মূলঃ আল্লামা ইদরীস কান্ধলবী; অনুবাদঃ গোলাম সোবহান সিদ্দিকী পৃষ্ঠা-১৬০

**ইসলামের ইতিহাস ১-৩ খণ্ড**
মূলঃ আকবর শাহ্ নাজিবাবাদী; অনুবাদঃ সম্পাদনা পরিষদ পৃষ্ঠা- ১-৫৪৪, ২-৫৮৩, ৩-৫৮৮

# আল-বিদায়া ওয়ান নিহায়া

ইসলামের ইতিহাস : আদি-অন্ত

পঞ্চম খণ্ড

আবুল ফিদা হাফিজ ইবন কাসীর আদ-দামেশকী (র)

মিক ফাউন্ডেশন বাংলাদেশ